করারও যোগ্যতা নেই আমার আর আমিই কিনা তোমাদের রক্ষক! শয়তানগুলো কী চালাক, শেয়ালের মতো ধূর্ত...'

মদ আর অতীতের স্মৃতি আবার ওকে চাঙা করে তুলল। জানালার পৈঠেতে কনুইয়ের ভর রেখে আঙুলের ফাঁকে সিগারেট-ধরা হলদে হাতটা নাড়তে নাড়তে সরস গলায় বলতে লাগল:

'ওদের একটা লোক কেমন করে গল্প করত যদি শুনতিস। লোকটার এক চোখ কানা। ও ছিল খোদাইকর আর ঘড়ির মিস্ত্রি। টাকা জাল করতে গিয়ে ধরা পড়ে। আবার চেষ্টা করেছিল পালিয়ে যেতে। মশালের মতো জ্বলে উঠত কথায় কথায়। আব গান গাইত পাখির মতো। সে বলত, 'আচ্ছা, বুঝিয়ে দাও দেখি আমাকে, টাঁকশালে যদি টাকা তৈরী করতে পারে তবে আমি কেন পারব না? এসো বুঝিয়ে দাও!' কেউই বোঝাতে পারত না। কেউ না, এমন কি আমিও না। আব আমি কিনা ওদের রক্ষক! তারপর আর একজন ছিল মস্কোর নামজাদা চোর। বেশ শান্ত, ছিমছাম চেহারা। খানিকটা বাবু-বাবু গোছের। সব সময়েই কথা বলত অমায়িক ভাবে। সে বলত, 'মানুষ খেটে খেটে মরছে, কিন্তু আমার তা করার এতটুকুও স্পৃহা নেই। একবার চেষ্টা করেছিলাম,' সে বলল, 'খেটে খেটে হয়রানিতে হাঁদা হয়ে যাবে। কিন্তু কিসের জন্যে? নেহাৎ এক দলা ভাতের জন্যে। এক ঢোক মদ খাও, তাসে হারো এক আধ পয়সা, একটা মেয়েমানুষের সোহাগের বদলে নাম মাত্র কিছু দাও, আর তারপর আবার যে-কে সেই — সেই ভেঙে-পড়া, সেই পেটের জ্বালা। না,' ও বলত, 'ও খেলায় আমি রাজী নই...''

বলতে বলতে ইয়াকভ-খুড়ো টেবিলের উপরে ঝুঁকে পড়ল। মুখচোখ লাল হয়ে উঠেছে আর এতোটা উত্তেজিত হয়ে পড়েছে যে ছোট ছোট কান দুটো পর্যন্ত চমকে চমকে উঠছে:

'ওরা বেকুব নয়, ভায়া। ওরা ঠিক বুঝ বুঝেছে। জাহান্নামে যাক যতো ঝামেলা! এই আমাকেই ধর্: জীবনটা কী হল আমার? মনে করতেও লজ্জায় মিশে যেতে হয়। যা কিছু ভালো তা চুরি করে নিতে হয়েছে। অর্জন করেছি দুঃখ আর চুরি করেছি আনন্দ। আমার বাবা ধমকাতেন: এটা করো না, বৌ ধমকাত· ওটা করো না, আর আমি নিজের জন্যে একটা পয়সাও খরচ করতে ভয় পেতাম। এমনি করেই জীবন গড়িয়ে গেল। আর আজ এই বৃদ্ধ বয়সে আমি আমার নিজের ছেলের খানসামা। লুকোব কেন? আমি বাধ্যের মতো তার সেবা করি আর সে খাঁটি ভদ্দরলোকের মতো আমার উপরে

তম্বি করে। ও আমাকে ডাকে 'বাবা', কিন্তু আমার কানে এসে বাজে 'খানসামা'। এরই জন্যে কি জন্মেছিলাম, এতো সব সহ্য করলাম কি শেষ পর্যন্ত নিজের ছেলের খানসামা হয়ে মরতে? কিন্তু এরকম যদি নাও হত তবু আমি বাঁচলাম কিসের জন্যে? জীবনের কাছ থেকে কতটুকু আনন্দ পেয়েছি আজ পর্যন্ত?'

খুব মনোযোগ দিয়ে শুনছিলাম না তার কথা। আমতা আমতা করে কোনো রকম না ভেবে চিন্তেই বললাম

'আমিও জানি না কেমন করে বাঁচতে হয়।'

ঘোঁৎ ঘোঁৎ করে উঠল খুড়ো।

'হুঁম কে জানে? এমন একটা লোকও দেখি নি যে জানে। অভ্যাসের বশেই জীবন কাটিয়ে চলেছে মানুষ '

আবার তার কণ্ঠে বেজে উঠল রাগ আর ক্ষোভের সুর

'আর একটা লোক ছিল ওরেলের — নারী ধর্ষণের জন্যে তার সাজা হয়েছিল। ভদ্র ঘরের ছেলে। আর নাচত চমৎকার। ভাংকার গান গেয়ে ও লোকদের যা হাসাত·

কবরখানার আশেপাশে ভাঙ্কা বেড়ায় ঘুরে
মুখটা হাঁড়ি করে,
ভাঙ্কা ভাঙ্কা কেন রে তুই হেথায় মরিস ঘুরে?
এর চেয়ে কি জায়গা ভালো
পাস না খুঁজে ওরে?

কিন্তু আমার মতে ও গানটার ভিতরে হাসবার মতো মজার কিছুই নেই। ওটা হচ্ছে খাঁটি সত্য। যতোই হা-হুতাশ কর, যতোই চিৎকার করে কাঁদ, কবরের হাত থেকে কিছুতেই নিষ্কৃতি নেই। আর যখন ওখানে হাজির হব তখন কয়েদী ছিলাম কি সেপাই ছিলাম সে খোঁজ নিতে বয়েই গেছে '

কথা বলে বলে শ্রান্ত হয়ে ভদকাটা নিঃশেষ করে ফেলে পাখির মতো এক চোখ বুজে শূন্য গ্লাসটার দিকে তাকিয়ে নীরবে ধূমপান করতে লাগল। ধোঁয়াগুলো তার গোঁফের ফাঁক দিয়ে কুণ্ডলী পাকিয়ে উড়ে যেতে লাগল।

ইয়াকভ-খুড়োর সঙ্গে পাথর-মিস্ত্রি পিওতরের একটুও মিল ছিল না।

কিন্তু সেও প্রায়ই বলত: 'মানুষ যতো চেষ্টা যতো আশাই করুক না কেন তাকে কফিনে করে কবরের তলায় আসতেই হবে একদিন।' তাছাড়া, কতোই না প্রবাদ আছে এই একই কথা নিয়ে!

খুড়োমশাইকে আর কোনো কিছু জিজ্ঞেস করার স্পৃহা আমাব ছিল না। ওর জন্যে দুঃখ হচ্ছিল। ওর সঙ্গে বসে থেকে মন ভাবি হয়ে আসছিল। বিষাদের ভিতরে সেই আনন্দ ছড়ানো তার সেই হাসির গান আর গিটারের ঝঙ্কারের কথা মনে না করে পারছিলাম না। সেই হাসিখুশি ৎসিগানকের কথাও ভুলে যাই নি। না, ভুলি নি। ঐ তোবড়ানো দেহ ইযাকভ-খুড়োব দিকে তাকিয়ে অবাক হয়ে ভাবছিলাম:

'আজ ওর মনে আছে কি, কেমন করে দু'ভাই একদিন ৎসিগানককে ক্রুশের চাপে মেরে ফেলেছিল?'

কিন্তু সে কথা আর জিজ্ঞেস করলাম না।

নিচে পাহাড়ী খাদটার দিকে তাকালাম। শবতেব কুযাশায কানায কানায় ভবে উঠেছে। তাব গভীব তলদেশ থেকে জেগে উঠছে আপেল আর তরমুজের গন্ধ। শহবমুখো সবু পথেব বুকে চমকে উঠছে লণ্ঠনেব আলো। চারপাশেব সবকিছুই আমার একান্ত পবিচিত। ঐ যে জাহাজে বাঁশী বেজে উঠল, ওটা চলেছে রীবিনস্ক। ঐ যে আব একটা জাহাজ থেকে বাঁশী বাজছে, ওটা যাবে পের্ম

'আচ্ছা — এখন তবে চলি,' বলল খুড়োমশাই।

সরাইখানাব দোবে দাঁড়িয়ে সে আমাব হাতে ঝাঁকুনি দিযে কৌতুকভবা কণ্ঠে বলল·

'এখনই অতো মনমবা হয়ে পড়িস না। মনে হয় তুই বড্ডো ভাবিস। চাঙ্গা হয়ে ওঠ্! এখনো তোর কচি বয়েস। মনে রাখিস, 'জোরসে ওড়া ফুর্তি রে ভাই, কপালে যাই ব'ক!' আচ্ছা — আসি তবে। যেতে হবে উস্পেনস্কি গির্জায়!'

খোশমেজাজী খুড়োমশাই চলে গেল। কিন্তু সে যা বলে গেল তাতে আমার মাথাটা আগের চাইতেও আরো বেশি ঘুলিয়ে গেল।

পাহাড়ের উপর উঠে গেলাম শহরে। তারপর মাঠের পথ ধরে হেঁটে চললাম। আকাশে ভরা চাঁদ। নিচু ভারি মেঘ চলেছে আকাশ বেযে। মেঘের ছায়ায় মুছে মুছে যাচ্ছে আমার নিজেব ছায়া। মাঠের পথে পথে শহরটা এড়িয়ে গিয়ে ভলগার ঢালু তীরে এসে পেঁছিলাম। তারপর ধুলোয় ধুসর

ঘাসের উপরে শুয়ে বহুক্ষণ নদী মাঠে আর গতিহীন স্তব্ধ মাটির দিকে তাকিয়ে রইলাম। ধীরে মেঘের ছায়া ভেসে চলেছে ভলগার বুকের উপর দিয়ে। ওপারে মাঠের কাছে পেঁৗছে আরো উজ্জ্বল হয়ে উঠেছে, যেন জলের পথে যেতে যেতে ওরা স্নান করে নিয়েছে। আমাকে ঘিরে সবকিছুই যেন তন্দ্রাচ্ছন্ন নম্র। জীবন ও গতিময়তার তীব্র তৃষ্ণার ফলেই চলছে যে সবকিছু তা যেন নয়, চলছে যেন একান্ত অনিচ্ছায়, প্রয়োজনের তাগিদে।

ইচ্ছে হল এই মাটিকে আর নিজেকে এমন পদাঘাত করি যাতে সবকিছু বিঘূর্ণিত হয়ে ওঠে আনন্দের আবর্তে, আত্মহারা নৃত্যে, যেখানে নাচছে তারা যারা পরস্পরকে ভালোবাসে। ভালোবাসে এই জীবনকে, এই জীবনকেই আরো সৎ, আরো সাহসী আরো সুন্দর এক জীবনের স্বপ্নে।

মনে মনে ভাবতে লাগলাম·

আমি কিছু একটা না করলে পাগল হয়ে যাব।'

শরতের নিরানন্দ দিনে আমি বনে বনে ঘুরে বেড়াবার সময় অনেক দিন সূর্যের মুখ দেখতে পেতাম না। এমন কি অনুভব পর্যন্ত করতে পারতাম না। প্রায় ভুলেই যেতাম তার অস্তিত্ব। তখন পথ হারিয়ে ফেললে অধীর ভাবে তা খুজে বের করার চেষ্টা করতাম যাতে ফিরে আসতে পারি। খুঁজতে খুঁজতে হয়রান হয়ে শেষ পর্যন্ত দাঁতে দাঁত চেপে অদম্য সাহসের সঙ্গে বনের গভীরে এগিয়ে গিয়ে পায়ের তলার ঝোপঝাড় ভেঙে বিপদসংকুল জলাভূমি পেরিয়ে হাঁটতে শুরু করতাম। আর প্রতিবার অনিবার্য ভাবেই দেখতে পেতাম শেষ পর্যন্ত ঠিক পথেই এসে পেঁৗছেছি।

আমি আমার সিদ্ধান্ত ঠিক করে ফেললাম।

সে বছর শরৎকালেই কাজান পাড়ি দিলাম। মনে মনে আশা রইল হয়ত সেখানে গিয়ে পড়াশুনার কোনো একটা ব্যবস্থা করে নিতে পারব।

১৯১৪